পিতামাতার ব্যবহার। এই পীড়ার সময় আমার পূজনীয় জনক-জননী কি করিয়াছিলেন, এবং আমার বিশ্বাসী অনুগত ভৃত্য দাদাই কি করিয়াছিল, তাহা লিপিবদ্ধ করিবার উপযুক্ত। তৎপূর্বে আট বৎসর আমার পিতাঠাকুর মহাশয় আমার মুখদর্শন করেন নাই। তিনি যে প্রথম-প্রথম আমাকে গ্রামে প্রবেশ করিতে দিবেন না বলিয়া গুণ্ডা ভাড়া করিতেন, ও শেষে সে গ্রাম ত্যাগ করিয়াও আমি বাড়িতে কোনো ঘরে আছি জানিলেই সে ঘরের দিকে যেতেন না, পথে আমাকে দেখিলে সে পথ পরিত্যাগ করিতেন, এ সকল অগ্রেই বলিয়াছি। আমি পীড়াতে পড়িয়া যখন বুঝিতে পারিলাম যে পীড়া কঠিন, আমার জীবন সংশয়, তখন তাঁহাকে সংবাদ দেওয়া উচিত মনে করিলাম। রোগশয্যায় পড়িয়া তাঁকে পত্র লিখিলাম। পীড়ার সংবাদ দিয়া লিখিলাম, "যদি উচিত বিবেচনা করেন, আসিয়া দেখা দিয়া আমাকে পদধূলি দিয়া যাইবেন। তাহা না হইলে এই বিদায়, পরলোকে দেখা হইবে।" তৎপূর্বে বাবা আমার চিঠিপত্র খুলিতেন না, উপরে আমার হস্তাক্ষর দেখিলে ছিঁড়িয়া ফেলিতেন। এ পত্র যে কেন পড়িলেন, বলিতে পারি না। অনুমান করি, লোকমুখে অগ্রেই আমার পীড়ার সংবাদ পাইয়াছিলেন।

যাহা হউক, একদিন প্রাতে আমার ভবনের দ্বারে একখানি গাড়ি আসিয়া লাগিল। প্রসন্নময়ী জানালা হইতে দেখিয়া দৌড়িয়া আসিয়া আমাকে সংবাদ দিলেন, "বাবা ও মা আসিয়াছেন।" মা উপরে আসিলেন, কিন্তু বাবা আর সে ভবনে প্রবেশ করিলেন না। মা আমার রোগশয্যার পার্শ্বে আসিয়া কাঁদিয়া বসিয়া পড়িলেন। "বাবা আসিলেন না কেন?" জিজ্ঞাসা করাতে বলিলেন, তিনি কবিরাজ ডাকিতে গিয়াছেন। অনুসন্ধানে জানিলাম, বাবা আমার চিঠি পাইয়া, মায়ের গহনা বন্ধক দিয়া টাকা লইয়া আমার চিকিৎসার জন্য আসিয়াছেন, বাড়িতে প্রবেশ করিবেন না, আমার জ্ঞাতি দাদা হেমচন্দ্র বিদ্যারত্ন মহাশয়ের বাসায় থাকিয়া আমার চিকিৎসা করাইবেন।

যথাসময়ে কবিরাজ আসিলেন। বাবা তাঁহাকে আমার ভবনে প্রবেশ করাইয়া দিয়া নিজে পথপার্শ্বে দোকানে বসিয়া রহিলেন। কবিরাজ আমাকে দেখিয়া গেলে তাঁহার মুখে সমুদয় শুনিলেন।

তাঁহার এই ব্যবহারে আমার চক্ষে কত জল পড়িল। তৎপূর্বে এই আট বৎসর সংসারের আপদ-বিপদে জ্ঞাতসারে আমার এক পয়সাও সাহায্য লন নাই। পরন্তু যদি কখনো জানিতে পারিয়াছেন যে, মায়ের হাত দিয়া গোপনে কিছু অর্থ সাহায্য করিতে চাহিতেছি, তখন তুমুল কাণ্ড করিয়াছেন। তিনি আমাকে একেবারেই ত্যাজ্য পুত্র করিয়াছিলেন। কিন্তু সেই পতিত পুত্র যখন বিপদে পড়িয়া স্মরণ করিল, তখন আর সুস্থির থাকিতে পারিলেন না। দরিদ্র ব্রাহ্মণ, সম্বল নাই। যে সম্বল হাতের কাছে

পাইলেন, তাহাই লইয়া ছুটিলেন। কি উদারতা! এই উদারতা তাঁহার প্রকৃতির এক মহা সদ্‌গুণ।

তিনি আসিয়া কয়েকদিন থাকিয়া, এক স্বতন্ত্র বাড়ি ভাড়া করিয়া মাকে আমার পরিচর্যার জন্য সেই বাড়িতে রাখিয়া গেলেন। মাতাঠাকুরাণী বিরাজমোহিনীকে ও আমাকে লইয়া সেই বাড়িতে রহিলেন। মাতাঠাকুরাণীর জপ-তপ-ব্রত নিয়ম উপবাসাদির মাত্রা অসম্ভবরূপ বাড়িয়া গেল। প্রায় প্রতিদিন দেড় মাইল পথ হাঁটিয়া গঙ্গাস্নান করিতে যাইতেন, ইষ্টদেবতার চরণে শত-শত প্রণাম করিয়া এই অধম পুত্রের জীবন ভিক্ষা করিতেন। তৎপরে গৃহে ফিরিয়া আমার রোগশয্যার পার্শ্বে বসিয়া মাটি দিয়া শিব গড়িয়া পূজাতে প্রবৃত্ত হইতেন। আমি শুইয়া শুইয়া তাঁহার পূজার নিষ্ঠা দেখিতাম।

ওদিকে, বাবা মাকে আমার নিকট রাখিয়া গিয়াছেন বলিয়া গ্রামের জ্ঞাতি কুটুম্ব-বর্গের মধ্যে কেহ-কেহ দলাদলি আরম্ভ করিলেন। বাবা তখন বজ্রের ন্যায় কঠোর হইয়া দাঁড়াইলেন। "একঘরে করে করুক, আমার কর্তব্য কাজ আমি করেছি," বলিয়া সে দলাদলির প্রতি ভ্রূক্ষেপও করিলেন না। এই দলাদলিতে কিছুদিন গেল।

এদিকে মা আমার সেবাতে বিব্রত। আমার প্রপিতামহ রামজয় ন্যায়ালঙ্কার মহাশয় অতি সাধুপুরুষ ছিলেন। তিনি মায়ের মন্ত্রদাতা গুরু ছিলেন। তাঁহার প্রতি আমাদের পরিবারস্থ সকলের ও জ্ঞাতি কুটুম্বের প্রগাঢ় ভক্তি ছিল। তাঁহার লাঠি, তাঁহার জপ-মালা, তাঁহার যোগপট্ট প্রভৃতি যে-কিছু চিহ্ন রয়ে ছিল, সে-সমুদয়ের প্রতি মা'র এত ভক্তি যে, বাড়িতে কাহারও গুরুতর পীড়া হইল, সেগুলি তাহার রোগশয্যাতে স্থাপন করা হইত, রোগমুক্তি না হইলে অন্তরিত করা হইত না। সেই নিয়মানুসারে জননী-দেবী ন্যায়ালঙ্কার মহাশয়ের লাঠি মালা প্রভৃতি আনিয়া আমার শয্যাতে স্থাপন করিয়াছিলেন। তিন মাস সেইরূপ রহিল, অন্তরিত করিতে দিলেন না। আমার পীড়ার উপশম হইলে তবে তুলিয়া লওয়া হইল।

**ভৃত্যের ভালোবাসা।** এই পীড়ার সময় আমার জনক-জননীর যেমন আশ্চর্য সন্তান-বাৎসল্য দেখিলাম, তেমনি আমার বিশ্বাসী অনুগত ভৃত্য খোদাইয়ের অদ্ভুত প্রভু-ভক্তির পরিচয় পাইলাম। খোদাইয়ের স্মৃতি আমার মনে পবিত্র প্রেমের উৎস স্বরূপ হইয়া রহিয়াছে। আমি তাহাকে আমার 'মেজবৌ' নামক উপন্যাসে অমর করিবার চেষ্টা করিয়াছি। ভবানীপুরে হেডমাস্টারি করিবার সময় খোদাইকে রাখি। তখন হইতে তাহার গুণাবলি দেখিয়া আমার মন তাহার প্রতি অতিশয় অনুরক্ত হয়। আমার প্রতিও তাহার প্রগাঢ় প্রীতি জন্মে। সে আমার হিতৈষী বন্ধু ও পরিবার-পরিজনের রক্ষক ছিল। আমি তাহার হাতে টাকাকড়ি ও সংসারের ভার দিয়া নিশ্চিন্ত থাকিতাম।